নৈতিক কার্য্যেও ইহার যথেষ্ট অভিজ্ঞতা ছিল; বিশেষতঃ বিজ্ঞান চর্চ্চা ইহার প্রিয়কার্য্য ছিল এবং ঘুড়ির সাহায্যে ইনি মেঘের বৈদ্যুতিক তত্ত্ব আবিষ্কার দ্বারা বিজ্ঞানবিদ্‌দিগকে বিস্ময়াপন্ন করতঃ ১৭৯০ খৃষ্টাব্দে ইহজীবন ত্যাগ করেন।

**নেপোলিয়ান**—ফ্রান্সের বিখ্যাত সম্রাট্‌ নেপোলিয়ান ১৭৩৯ খৃষ্টাব্দে কর্‌সিকা দ্বীপে জন্মগ্রহণ করেন। ইনি পনর বৎসর কাল বিদ্যালয়ে অধ্যয়ন করেন। তথাকার পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ইনি সৈনিকশ্রেণীভুক্ত হইলেন। পরে দক্ষতার সহিত বিবিধ যুদ্ধকার্য্য সম্পাদন করেন। অতঃপর ১৭৯৫ খৃষ্টাব্দে প্যারিসের বিদ্রোহ দমন করিয়া, ইনি নিজ দক্ষতার পরিচয় দেন। ১৭৯৬ খৃষ্টাব্দে নেপোলিয়ান, ইটালির সৈন্যাধ্যক্ষ হইয়া, তথায় গমন করেন। দেড় বৎসর মধ্যে অষ্ট্রিয়ার সৈন্যদিগকে ধ্বংস করিয়া, তাহাদিগকে ইটালি হইতে বিতাড়িত করেন ও তথায় ফ্রান্সের আধিপত্য স্থাপিত হইলে, ইনি অদ্বিতীয় লোক বলিয়া প্রতিপন্ন হন। ১৭৯৮ খৃষ্টাব্দে ইনি ইজিপ্ট জয় করিতে গিয়া, তথায় ফ্রান্সের আধিপত্য স্থাপন করেন। ১৭৯৯ খৃষ্টাব্দে "কন্‌সল্‌" নাম গ্রহণ করিয়া, স্বদেশের রাজকার্য্যের প্রধান পদ প্রাপ্ত হন। অতঃপর ফ্রান্সের বিপক্ষদিগের সহিত যুদ্ধ করিয়া, প্রত্যেক যুদ্ধে জয়ী হইয়া দেশের গৌরব বৃদ্ধি করেন। পরে ১৮০৪ খৃষ্টাব্দে ইনি ফ্রান্সের সম্রাট্‌ পদে অভিষিক্ত হন। ইনি ইউরোপের অন্যান্য রাজন্যবর্গকে যুদ্ধে সম্পূর্ণরূপে পরাস্ত করিয়া, স্বীয় আধিপত্য অক্ষুণ্ণ রাখেন। ১৮১১

খৃষ্টাব্দে রুসিয়া দমন করিতে পাঁচলক্ষ সৈন্যসহ যাত্রা করেন। তথায় দারুণ শীতে, অনাহারে এবং যুদ্ধে সৈন্যদল ধ্বংসপ্রায় হইলে, ইনি অবশেষে পঁচিশ হাজার মাত্র সৈন্যসহ প্রত্যাবর্ত্তন করেন। অতঃপর ইউরোপের রাজন্যবর্গ ইহার বিরুদ্ধে দশ লক্ষাধিক সেনাসহ ফ্রান্স আক্রমণ করেন। নিরুপায় দেখিয়া ইনি ১৮১৪ খৃষ্টাব্দে রাজসিংহাসন পরিত্যাগ পূর্ব্বক রাজাদিগের অনুমতিক্রমে এল্‌বাদ্বীপে গমন করেন। ১৮১৫ খৃষ্টাব্দে নেপোলিয়ান এলবা হইতে ফ্রান্সে প্রত্যাগমন করিলে, সাধারণ লোকে ইঁহাকে সম্রাট্ বলিয়া গ্রহণকরতঃ ইহার পক্ষ অবলম্বন করিল; কিন্তু ইউরোপের অন্যান্য রাজন্যবর্গ ইহার বিরুদ্ধে অনতিবিলম্বে অস্ত্রধারণ করিলেন। যুদ্ধ করিতে করিতে ইনি ব্রিটিশ-সৈন্যের সহিত ওয়াটারলুতে সাক্ষাৎ করিলেন। তথায় ১৮ই জুন তারিখে উভয় পক্ষে ঘোরতর যুদ্ধ হয়। সন্ধ্যার প্রাকালে জর্ম্মাণ সৈন্য ব্রিটিশের সাহায্য করিলে, ইনি পরাজিত হন। পরিশেষে ইংরাজ হস্তে আত্মসমর্পণ করিলে, ইনি সেণ্ট-হেলেনা দ্বীপে কারারুদ্ধ হন। তথায় ১৮২১ খৃষ্টাব্দে ইহলোক পরিত্যাগ করেন।

সমাপ্ত